উভয়ে কেহই সম্পত্তি নষ্ট করিতে বা দান বিক্রয় করিতে পারিবেন না। হিরণ্ময়ী দেবী যথাযথভাবে টাকা পাইতেছেন কিনা সেদিকে প্রকাশক ও এটর্নী উভয়ে লক্ষ্য রাখিবেন।

শরৎচন্দ্রের উইলের 'ওয়াইফ' শব্দটি লইয়া এখন তর্কবিতর্ক শুনিতেছি। নির্মলচন্দ্র চন্দ্র ঐ শব্দটি উইলে বসাইয়াছিলেন, এবং বসাইতেই হইবে বলিয়াছিলেন। ঐ শব্দটি না বসাইলে, যদি কেহ আদালতে এই উইলের প্রতিবাদ করেন, ঐ উইল আদালতে বাতিল হইতে পারে, ইহাই তাঁহার অভিমত ছিল। কারণ, তখন শরৎবাবুর আত্মীয়রা হিরণ্ময়ী যে বিবাহিতা নহেন. সকলেই তাহা জানিতেন।

শরৎচন্দ্রের নির্দেশানুযায়ী হিরণ্ময়ী দেবীর পিতাকে মেদিনীপুরের গ্রামে আমাদের প্রকাশক সংস্থা হইতে আমরা কয়েকটি টাকা মাসিক সাহায্য পাঠাইতাম শরৎচন্দ্রের বইয়ের হিসাব হইতে। রেঙ্গুনে তাঁহার অবস্থা সচ্ছল ছিল না, অনেক দেনাপত্র করিতে হইত শুনিয়াছি। রেঙ্গুন হইতে তিনি মেদিনীপুরে টাকা পাঠাইতেন কিনা শুনি নাই।

হিরণ্ময়ী দেবীব শরৎচন্দ্রের সঙ্গে বর্মা গমনে তাঁহার পিতার কোনই ভূমিকা ছিল না। এ তথ্য প্রমথনাথ ভট্টাচার্যের মুখে আমার পিতা জানিয়াছিলেন, ইহাই আমি তাঁহাব কাছে শুনিয়াছি। হিরণ্ময়ী দেবী পিতৃগৃহ হইতে সম্পূর্ণ বিচ্ছিন্ন ছিলেন। তিনি যে শরৎচন্দ্রের সহিত আনুষ্ঠানিকতার মাধ্যমে বিবাহিতা ছিলেন না তাহার আরও অনেক প্রমাণ আছে। শরৎচন্দ্রের দিদি অনিলা দেবীর কন্যার বিবাহে শরৎচন্দ্র আমার পিতাকে লিখিয়াছিলেন:—

"ভায়া,

কাল যে বলেছিলাম একটা পরামর্শ কববার আছে, পার্টিকুলার্স না জানায় কাল সুবিধা ছিল না। চিঠি লিখেও সব কথা বলা যায় না। কিন্তু সময় নেই. যা পারি চিঠিতে বলি। একটা জবাব দিয়ে দেবেন। জানেন বোধ হয় আমার ভাগ্নীর বিয়ে, এই শুক্রবারের পরের শুক্রবার। তাতে আমারই সমস্ত দায়। আবার আমি আপনার দাব। এতদিন কথাটা আপনাকে বলিনি, দেশে আমি 'একঘরে'। আমার কাজকর্মের বাড়িতে যাওয়া ঠিক নয়। যাক সেজন্যেও ভাবিনি, কিন্তু টাকা দেওয়া চাই। অথচ আমি না-যাই, এটা তাঁদের গোপন ইচ্ছা। আমার চার শ টাকাব অকুলান। এটা আমার চাই।"

আমার বাবাকে লেখা শরৎচন্দ্রের এই পত্রখানি গোপালবাবুরই 'শবৎচন্দ্র' বইয়ের ৩য় খণ্ডে পত্রাবলীতে মুদ্রিত আছে। গোপালবাবুর লিখিত পাদ-টীকাতেও আছে—"শরৎচন্দ্র রেঙ্গুন থেকে যখন দেশে ফিরে এলেন, তখন কেউ কেউ হিরণ্ময়ী দেবী কোথাকার কি জাতের মেয়ে, এই নিয়ে নানা জল্পনা কল্পনা চলত। শরৎচন্দ্রের দিদিদেব্র অঞ্চলের কেউ কেউ নাকি জেনেছিল, হিরণ্ময়ী দেবী বৈষ্ণবের মেয়ে এবং ঠিক হিন্দু প্রথায় নাকি তাঁদের

বিয়ে হয়নি। তাই যারা শরৎচন্দ্রের বিবাহিত জীবন নিয়ে জল্পনা কল্পনা করত, তারা শেষ পর্যন্ত শরৎচন্দ্রকে 'একঘরে'ও করেছিল।

বাজেশিবপুরে শরৎচন্দ্র তখন হিরন্ময়ী দেবী সহ বসবাস করিতে ছিলেন। ভাগ্নীর বিবাহে সম্ভবত শরৎচন্দ্রের যোগ দেওয়া হয় নাই।

এই একই কারণে শরৎচন্দ্র দেবানন্দপুরে তাঁহার পৈতৃক ভিটায় বাড়ী করিতে চেষ্টা করিয়াও তাহাতে ব্যর্থ হইয়াছিলেন। দেবানন্দপুরে নিজ গ্রামে পৈতৃক ভিটায় বাড়ী করিতে সমাজপতিদের অনুমতি না পাইয়া অবশেষে নিজের দিদির বাড়ীর কাছাকাছি বাস্তুজমি কিনিতে বাধ্য হইয়াছিলেন। দেবানন্দপুরের সমাজরক্ষক চাঁই ব্যক্তিরা গ্রামেরই ছেলেকে বাহির হইতে প্রচুর নামযশ এবং প্রভূত অর্থ লইয়া পৈতৃক ভিটা কিনিয়া অসামাজিক গার্হস্থ্য জীবন স্থাপনের অনুমতি দেন নাই। শৈশবভূমি দেবানন্দপুরের প্রতি শরৎচন্দ্রের গভীর আকর্ষণ থাকিলেও হিরণ্ময়ী দেবীর কারণেই সেখানে তাঁহার যোগাযোগ ছিল না। সেইকালের সমাজপতিরা তাঁহাদের আদর্শে কঠোর ছিলেন।

আদালতের পাকা আইনজীবীরা কেবলমাত্র আইন এবং যুক্তির প্যাঁচে অনেক সময়ে সর্বজনবিদিত সত্যকে অপ্রমাণ করিয়া থাকেন। গোপালবাবু এই ব্যাপারটিতে ওস্তাদ উকীলের ভূমিকায় অবতীর্ণ হইয়াছেন। তাঁহার বিবৃতিতে ইহাই লক্ষ্য করা গেল। বাস্তবে যাহা ঘটে নাই, কাগজে ও কলমে তাহাই গোপালবাবু ঘটাইয়া দিয়াছেন। শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের পরলোক-প্রাপ্তির পরে তাঁহার সমাজসম্মত বিবাহ দিবার যে সুবর্ণসুযোগ গোপাল-বাবু পাইয়া গিয়াছেন, শরৎবাবুর জীবিতকালে তাঁহার আইন উপদেষ্টা এবং পুস্তক প্রকাশক তাঁহার হিতার্থী ঘনিষ্ঠ বন্ধু হইয়াও, বহু প্রচেষ্টা সত্ত্বেও এই দুর্লভ সুযোগটি পান নাই। ইহা আমি নিজে ভালরূপেই জানি। এ সম্পর্কে আমি কোনও উত্তর প্রত্যুত্তরে নামিব না। শরৎবাবু যে হিরণ্ময়ী দেবীকে শেষ পর্যন্তও বিবাহ করেন নাই এই তথ্য নিতান্তই দুঃখকর সত্য। তাই এক পক্ষে মনে হয় শ্রদ্ধেয়া বাধারানী দেবী এ প্রসঙ্গ হয়ত উত্থাপন না করিলেই পারিতেন। অবশ্য অন্য পক্ষে গোপালবাবু তাঁহার অযথা অবাস্তব কথা না প্রচার করিয়া তিনিও ব্রজেনবাবুদের ন্যায় যত্নে এ প্রসঙ্গটি এড়াইয়া গেলেই ভাল করিতেন।

সরোজকুমার চট্টোপাধ্যায়
গুরুদাস চ্যাটার্জি অ্যান্ড সন্স
২০৩/১/১ বিধান সরণী, কলিকাতা-৬